# সূরা - ১১১

## জ্বলন্ত অঙ্গার

(আল্-লাহাব, :১)

*মক্কায় অবতীর্ণ*

***আল্লাহ্‌র নাম নিয়ে, যিনি রহমান, রহীম।***

১ ধ্বংস হোক আবু লহবের উভয় হাত, আর সে-ও ধ্বংস হোক!

২ তার ধন-সম্পদ ও যা সে অর্জন করেছে তা তার কোনো কাজে আসবে না।

৩ তাকে অচিরেই ঠেলে দেওয়া হবে লেলিহান আগুনে—

৪ আর তার স্ত্রীকেও;— ইন্ধন বহনকারিণী—

৫ তার গলায় থাকবে কড়াপাকের খেজুরের আঁশের রশি।